পরিণতি সন্ধি এবং মিলনের অনুকূল হতে পারে নি। চিত্তের ভিতর স্বার্থপরতার গাপন মহলে কয়েকটা দীপ প্রজ্বলিত হয়ে উঠল।

প্রিয়লালকে বিরক্ত করতে প্রমথ সাহস করলে না, সন্ধ্যার উদ্দেশ্যে বাদাম-গাছতলার দিকে খানিকটা অগ্রসর হ'তেই দেখলে, সন্ধ্যা আসছে। মোটরের শব্দ পেয়ে প্রমথ এসেছে বুঝতে পেরে সে আসছিল।

সন্ধ্যা নিকটে আসতে প্রমথ বললে, "চল, ওখানে গিয়েই একটু বসি।"

সন্ধ্যা বললে, "চল।"

দুজনে গিয়ে বাদামগাছতলায় দুটো চেয়ারে উপবেশন করলে।

কথাটা অনেকখানিই বোঝা গিয়েছিল, তথাপি প্রমথ জিজ্ঞাসা করলে, "প্রিয়লালকে তোমার পরিচয় দিয়েছিলে উষা ?"

"দিয়েছিলাম।"

"কি বললে সে ?"

"উনি আজ রাত্রে লক্ষ্ণৌ ছেড়ে চ'লে যাচ্ছেন।"

"তুমি কি তা হ'লে প্রিয়লালকে গ্রহণ করলে না ?"

"না।"

'প্রিয়লাল কি বললে ?"

"সে অনেক কথা, আর একদিন বলব অখন।"

এক নিমেষেই প্রমথ সন্ধ্যার অন্তরের সমস্ত বেদনাটা অনুভব করলে। বললে, "তাই ব'লো।" মনের মধ্যে নিজের দিক দিয়ে যে তীব্র আনন্দটা জেগে উঠল, আপাতত তা প্রিয়লালের প্রতি দুঃখ এবং সমবেদনার মধ্যে বাসা বাঁধলে।

বহুক্ষণ দুজনে স্তব্ধ হয়ে পাশাপাশি ব'সে রইল। সতেরো-আঠারো দিন পূর্বে আর একদিন তারা ভারতী-আশ্রম থেকে ফিরে ঠিক এমনি ক'রেই ব'সে ছিল। সেদিন যেন ছিল তাদের বিবাহ অনুষ্ঠান, আজ যেন সেই বিবাহের কুশণ্ডিকা। কিন্তু কি করুণ, কি মর্মভেদী !

মাধব এসে বললে, "মা, খাবার দেওয়া হয়েছে।"

প্রমথর দিকে দৃষ্টিপাত ক'রে সন্ধ্যা বললে, "খাবে চল।"

যেতে যেতে সন্ধ্যা বললে, "দেখ, এ প্রসঙ্গ আর ওঁর কাছে একেবারে তুলো না। উনি নিজেই এ বিষয়ে বিশেষভাবে অনুরোধ করেছেন।"

শুনে প্রমথ স্বস্তির নিশ্বাস ফেলে বাঁচলে। অনির্বচনীয় বেদনার বস্তুকে কোন্ বচন দিয়ে প্রকাশ করবে, মনে মনে তা ভেবে তার মত বাক্পটু ব্যক্তিও শঙ্কিত হয়ে উঠেছিল। বললে, "না, তুলব না।"

প্রিয়লালের ঘরের কাছে উপস্থিত হয়ে প্রমথ ডাকলে, "প্রিয়লাল, খাবার দিয়েছে, খাবে এস।"

টেবিলে প্রমথ এবং প্রিয়লালের খাবার দিয়েছিল, গভীর বৈরাগ্যের স্তব্ধতার সহিত প্রিয়লাল আহারে উপবেশন করলে। সে বিষয়ে কোনো প্রকার আপত্তি অথবা বাদানুবাদ করবার মতো চিত্তের যথেষ্ট সচেতনতা তার ছিল না। অখণ্ড মৌনের মধ্য দিয়ে অবিলম্বে আহার সমাপ্ত হ'ল। আন্তরিক আগ্রহ এবং যত্নের সহিত অল্প কথার অনুরোধে-উপরোধে সন্ধ্যা যতটা পারলে প্রিয়লালকে খাওয়াবার চেষ্টা করলে, কিন্তু কী যে সে খেলে, আর কী যে খেলে না তা কিছুই বোঝা গেল না,—আহার-সামগ্রী নিয়ে অন্যমনস্কভাবে খানিকটা নাড়াচাড়া ক'রে উঠে পড়ল।

তার পর বারান্দায় এসে তিনজনে তিনটে চেয়ারে উপবেশন করলে। তখনো তাদের মধ্যে কথাবার্তা কিছুই হ'ল না। যে বেদনা যে অনুভূতি সম্পূর্ণরূপে বাক্যের অতীত, তা তিনজনেরই মধ্যে অবরুদ্ধ হয়ে আটকে রইল। এইরূপ নিঃশব্দতার মধ্যে বহুক্ষণ কেটে গেল।

যথাকালে মোটর এসে বারান্দার সম্মুখে দাঁড়াল। কিছু পূর্বে বসন্ত চৌবে ঘোড়ার গাড়ি ক'রে প্রিয়লালের জিনিসপত্র নিয়ে স্টেশনে গিয়েছে। বারান্দা থেকে নেমে তিনজনে মোটরের নিকট উপস্থিত হ'ল।

মোটরের দরজা খুলে প্রমথ বললে, "ওঠ প্রিয়লাল।" প্রিয়লাল উঠে বসলে সন্ধ্যার দিকে তাকিয়ে বললে, "তুমি ওঠ।" তার পর নিজে সন্ধ্যার পাশে উঠে বসল। তিনজনে পাশাপাশি ব'সে অনড় অবিচল নীরবতার মধ্য দিয়ে সমস্ত পথটা অতিক্রম ক'রে স্টেশনে এসে উপস্থিত হ'ল।

—এ ট্রেনটা লক্ষ্ণৌ থেকেই ছাড়ে। একটা ফার্স্ট ক্লাস কম্পার্টমেণ্টে প্রিয়লালের জিনিসপত্র তুলে দিয়ে বসন্ত চৌবে নিকটে দাঁড়িয়ে ছিল। এলাহাবাদের একটা টিকিট কিনে আনবার জন্য প্রিয়লাল তাকে অর্থ প্রদান করিলে।

ট্রেন ছাড়বার একটু আগে গাড়িতে উঠে প্রিয়লাল দরজার সামনে হেলান দিয়ে দাঁড়াল। দৃষ্টি তার সম্মুখ দিকে প্রসারিত, কিন্তু কী যে দেখছে তা বোঝা যায় না। নীচে প্ল্যাট্‌ফর্মে সন্ধ্যা এবং প্রমথ পাশাপাশি দাঁড়িয়ে।

গার্ড হুইস্‌ল্ দিলে, সবুজ বাতি দেখালে; ড্রাইভার হুইস্‌ল্ দিলে, গাড়ি ন'ড়ে উঠল। তখনো প্রিয়লাল সেইভাবে তাকিয়ে রয়েছে।

নিকটে এসে প্রমথ প্রিয়লালের দিকে দক্ষিণ বাহু প্রসারিত ক'রে বললে, "যখনিই ইচ্ছে হবে, আমাদের কাছে এসো প্রিয়লাল।"

প্রিয়লাল কিছু বললে না, শুধু প্রমথর হাতখানা ধ'রে ধীরে ধীরে বার দুই নাড়া দিলে। তার পর ঠিক তেমনি ভাবেই সামনের দিকে তাকিয়ে দাঁড়িয়ে রইল, একবারও সন্ধ্যা অথবা প্রমথর দিকে ফিরে চেয়ে দেখলে না।

যতক্ষণ দেখা গেল, সন্ধ্যা এবং প্রমথ স্তব্ধ হয়ে দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখতে লাগল; তার পর অন্ধকারের মধ্যে ট্রেনখানা অদৃশ্য হয়ে গেলে প্রমথ বললে, "চল উষা, এবার ফেরা যাক।"

প্ল্যাট্‌ফর্ম দিয়ে যেতে যেতে এক সময়ে প্রমথ হঠাৎ দেখতে পেলে, সন্ধ্যার দুটি চক্ষু চক্‌চকিয়ে উঠেছে। মুখে কিছু বললে না, কিন্তু অন্তরের সুগভীর সমবেদনায় একটা দীর্ঘশ্বাস বায়ুতে মিশে গেল।

॥ শেষ ॥